


যিশুর জন্মের ৫০ বছর আগে। সমস্ত গল দেশ রোমের অধীনে...ঠিক সবটা নয়, এক ছোট্ট গ্রাম এখনও অদম্য! সেই গ্রামের বীর বাসিন্দারা এখনও ঠেকিয়ে রেখেছে বিদেশি আক্রমণকারীদের। গ্রামের কাছাকাছি চারটি রোমান সেনাশিবির : পেতিবোনাম, বাবাওরাম, অ্যাকোয়েরিয়াম ও লোডানাম। শিবির চারটিতে যে রোমান সেনারা বাস করে, তাদের জীবন খুব একটা শান্তিপূর্ণ নয়...



# গলের কয়েকজন অধিবাসী

অ্যাসটেরিক্স, এই রোমাঞ্চকর গল্পগুলির নায়ক। এই ছোটখাটো যোদ্ধায় যেমন বুদ্ধি, তেমনই সাহস। বিপজ্জনক সব কাজের দায়িত্বই ওকে নির্দ্বিধায় দেওয়া যায়। অ্যাসটেরিক্সের আছে অতিমানবিক শক্তি, যার উৎস পুরোহিত এটাসেটামিক্সের জাদু-পানীয়ের পাত্র...



ওবেলিক্স, অ্যাসটেরিক্সের প্রাণের বন্ধু। 'মেনহির' নামে এক ধরনের স্মারকশিলা বাড়ি বাড়ি পৌঁছে দেওয়া এর পেশা, বুনো শুয়োরের 'রোস্ট' খাওয়া এর নেশা। যে কোনও সময় সব কাজ ফেলে ওবেলিক্স বেরোতে পারে বন্ধুর সঙ্গে নতুন অভিযানে, শুধু চাই বুনো শুয়োরের রোস্ট ও শত্রুকে উত্তমমধ্যম দেওয়ার সুযোগ...



এটাসেটামিক্স। গ্রামের খুব মান্য পুরোহিত। গাছগাছড়া থেকে তৈরি করেন নানারকম পানীয়। এর মধ্যে শ্রেষ্ঠ হচ্ছে তাঁর নিজস্ব এক জাদু-শরবত। গলায় ঢাললে শরীরে আসে অতিমানবিক শক্তি। এ ছাড়াও এটাসেটামিক্স জানেন নানা রকম গোপন কৌশল...



কলরবিক্স । চারণকবি। এঁর সঙ্গীতপ্রতিভা সম্বন্ধে নানাজনের নানা মত। এঁর নিজের বিশ্বাস, ইনি অসামান্য প্রতিভাবান। অন্যেরা ভাবে ঠিক উলটো। অবশ্য গান টান না গাইলে, কিংবা মুখ না খুললে এঁর মত বন্ধু কমই আছে...



এবং বিশালাকৃতিক্স। গ্রামের মহামান্য প্রধান। রাজসিক, সাহসী, রগ চটা ও অভিজ্ঞ যোদ্ধা। 'প্রজারা যেমন শ্রদ্ধা করে, শত্রুরা তেমনই ভয় করে। এঁর একটাই ভয়, আগামীকাল মাথায় না আকাশ ভেঙে পড়ে...তবে নিজেই আবার বলেন, 'আগামীকাল কখনও আসে না।'

























(এর পরে আগামী সংখ্যায়)

# অ্যাসটেরিক্স


বহু যুদ্ধে গল পেয়েছে ব্রিটেনের সাহায্য। গল বিজয় করার পর তাই সিজার ব্রিটেন বিজয় করতে চাইলেন।
ব্রিটেন


ব্রিটিশরা স্বভাবে গলদের মতোই। তারা অনেকেই গল গোষ্ঠী থেকে উদ্ভূত। একই ভাষায় কথা বলে, কিন্তু একটু আলাদাভাবে...
হে ঈশ্বর! ও আবার কী?
মজার দৃশ্য, না?


ব্রিটিশদের নেতা ছিলেন কাসিভেলোনেস...


ব্রিটিশরা সাহসী বটে, কিন্তু তাদের কিছু-কিছু রীতিনীতি যুদ্ধের উপযুক্ত নয়
আরে! সময় হয়ে গেছে, না?
সময়? কিসের সময়?


মাফ করবেন। পরে ঘুরে আসছি।
কোথায় চলল?
জানি না। যুদ্ধের মধ্যিখানে ওরা উধাও হয়ে যায়। যত্তসব!


বিকেল পাঁচটায় সময় তারা গরম জল খায়
এক ফোঁটা দুধ দেবেন?
নিশ্চয়ই। নিন না


মার্মালেড পেতে পারি?
অবশ্যই! দিচ্ছি!


এ ছাড়া, প্রতি পাঁচদিন পর তারা দু'দিন যুদ্ধ বন্ধ রাখে...
সপ্তাহ-শেষের ছুটিতে যাচ্ছি ভাই!
অ্যাই! এসব চলবে না, বলে দিলাম!


ফলে সিজার তাই ঠিক করলেন বিকেল পাঁচটার পর আর ছুটির দু'দিন ছাড়া যুদ্ধ করবেন না...
ইস! এ কী অভদ্রতা!
জুনোর শপথ! হামলা করো!


খুব দ্রুত জমির দখল হারাল ব্রিটিশরা...
সব জমি নয় কিন্তু! একটি ব্রিটিশ গ্রাম এখনও স্বাধীন। নাম, ক্যানটিয়াম...

# ব্রিটেনে অ্যাসটেরিক্স




































(এর পরে আগামী সংখ্যায়)

# অ্যাসটেরিক্স

গল্প : গোসিনি
ছবি : উদেরজো

গল্পের সেই ছোট্ট গ্রামে শান্তিতে দিন কাটছে। সবাই অবশ্য খুশি নয় ...

বিরক্ত লাগছে। রোমানগুলো উধাও।

ওবেলিক্স, জানোই তো, রোমানরা ব্রিটেনে।

জানি, কিন্তু সেটা কি ঠিক হল? ব্রিটিশরা রোমানদের পেটাতে চাইলে এখানে আসুক। ওদের নিয়ে গেল কেন?

ওবেলিক্স, শেষ বার বলছি, ব্রিটিশরা ওদের নিয়ে যায়নি ...

শুনছেন?

শ্রী অ্যাসটেরিক্সের বাড়ি কোথায় বলতে পারেন, মহাশয়?

?!

আমিই অ্যাসটেরিক্স।

আরে! কী সৌভাগ্য! আমি প্রাণহরাক্স। হাত মেলাও।

প্রাণহরাক্স! আমার তুতো ভাই।

এ হল ওবেলিক্স। আমার সেরা বন্ধু।

হাত মেলান, ভাই।

নিশ্চয়ই!

ওবেলিক্স!

কিন্তু ও-ই তো বলল।

ওরা ব্রিটিশ! ওরা আমাদের মতো কথা বলে না!!

বেশ তো! বেশ তো!

# ব্রিটেনে অ্যাসটেরিক্স































(এর পরে আগামী সংখ্যায়)

# অ্যাস্টেরিক্স


















ঠিক আছে, তোমরা দু'জন ব্রিটেনে ঘুরে এসো । গলে এখন বেশি রোমান নেই । আমরা ওদের সামলে নিতে পারব ।









## ব্রিটেনে অ্যাসটেরিক্স































(এর পরে আগামী সংখ্যায়)


আচ্ছা কমাদার ! সামনে রোমান ঘুদ্ধজাহাজ !
কোথায় ? কোথায় ?


রোমানগুলো ! চলো, অ্যাসটেরিক্স !
গেলে মন্দ হয় না, একঘেয়েমি কাটবে । কিন্তু পিপেটার কথা ভেবে না যাওয়াই উচিত...


ইস্ ! চলো না, জাহাজে গিয়ে ওদের পেটাই ।
অন্যদিকে যেতে পারব না । ওরা এদিকেই আসছে ।


প্রাণহরায়, একটু জাদু পানীয় খাও ।
কিন্তু, গরম জলের সময় হয়ে গিয়েছে ।


ছোট্ট ডিঙিটায় নিশ্চয় গলদেশি ধীবররা আছে । একটু রঙ্গ করা যাক । ওদের ভয় দেখাব ।
ঝুঁকি নেওয়ার দরকার কী ?


ঝুঁকি ? ডিঙির সামনে জাহাজের ঝুঁকি ?
গল ডিঙির ব্যাপারই আলাদা !


হা হা হা !
দ্যাখোই না, তোমার গল ধীবররা কী বলে !


হামলা করো ! তুতের দোহাই !
অ্যাঁ ! ওরা হামলা করছে ? !






























(এর পরে আগামী সংখ্যায়)































(এর পরে আগামী সংখ্যায়)


রাতে শুধু রোমান সৈনারাই রাস্তায় ঘোরাফেরা করে
বেশ, তা হলে রাতটা ঘুমোই।


সেই রাতে গভর্নরের প্রাসাদের সামনে এক অদ্ভুত দৃশ্য দেখা গেল।


শহরের সব সরাইখানার থেকে প্রত্যেকটি পিপে বাজেয়াপ্ত করে প্রাসাদের গুদামঘরে রাখা হয়েছে, হে গভর্নর।
বাঃ ! এবার সব সৈনিককে এই পিপের পানীয় চেখে দেখার কাজে লাগাও


হয়তো, এভাবেই সেই জাদু পানীয় খুঁজে পাওয়া যাবে। যাও !


এবার প্রাসাদের গুদামে দেখা গেল সেই দৃশ্য, কাজে লাগার প্রস্তুতিতে রোমানরা।
প্রত্যেক সৈনিক একটি করে পিপের সামনে দাঁড়াও। যে চেখে দেখবে পিপের তরলের স্বাদ অদ্ভুত, আমাকে জানাবে।


পি...পে খোলো !


চড়াত


































(এর পরে আগামী সংখ্যায়)































(এর পরে আগামী সংখ্যায়)


ঢক ঢক ঢক
সব পিপে চেখে দেখতে অনেক সময় লাগবে ততক্ষণ এখানে থাকা চলবে না। সেটা বিপজ্জনক।


বিপজ্জনক... ব .. বটে! তবে বড্ড ভাল!


ওবেলিক্স! তোমার লজ্জা নেই? আর খাবে না। আমায় সাহায্য করো। সব পিপে গাড়িতে তুলব।


চটপট এসো। অনেক বার যাতায়াত করতে হবে।
ঢক ঢক ঢক


একটু পরে.
রিলায়েন্সের সবক'টা পিপে গাড়িতে তুলেছি এবার জলদি করো, কারও নজরে পড়া চলবে না
হেঁট! হেঁট!


গোল গোল পিপে বেঁচে থাকুক ব্রিটেন..


পিপেগুলো গোল ব্রিটেনে শোরগোল।
ওবেলিক্স! থামো সবাই দেখে ফেলবে।


অ্যাঁ ... অ্যাঁ! তুই আমাকে ভালবাসিস না অ্যাসটেরিক্স!
ভালবাসি ওবেলিক্স! কিন্তু এত চেঁচালে রোমানরা দেখে ফেলবে আমাদের।


আমি তোকে ভালবাসি অ্যাসটেরিক্স হেউ .. আর যদি রোমান পাহারাদার সেনা তোর ক্ষতি করতে যায় .. হেউ দেখে নিস কী করি!


ওঃ! একটা পাহারাদার দল।




























(এর পরে আগামী সংখ্যায়)

# অ্যাস্টেরিক্স


রিল্যাক্সের সরাইতে ওবেলিক্সকে রেখে আসি। তারপর গাড়ি খুঁজব


একটু পরে


আমাদের পিপেটা পেতেই হবে
নিশ্চই পাব।


তখন, গভর্নরের প্রাসাদের উঠোনে
সৈনিকবৃন্দ তোমরা আমাকে লজ্জা দিলে, বর্বরের মতো আচরণ তোমাদের শিক্ষার গুনকে সবাই সিংহের পেটে যাবে বলে দিলাম


বুঝলে ?


উফ বরং সিংহই খাক। দয়া করে চিল্লাবেন না


শুধু রিল্যাক্সের পিপেগুলো গায়েব
নাঃ তা হলে ওকেই গ্রেফতার করা হোক সরাইতে যাকে পাবে তাকেই আটক করবে।


গল যোদ্ধাদের খুঁজতে যাচ্ছি


আমরা ওদের খুঁজে পেয়েছি


এখানে শুয়ে থাকলে চলবে না অ্যাসটেরিক্স চিন্তা করবে।


কী ভাববে কে জানে? হয়তো মনে করবে বিপদে পড়েছি...ও সর্বদা আমার জন্য চিন্তা করে।
চিন্তার ব্যাপার আছে বইকী খোকা


তা হলে ওকে আশ্বস্ত করি গে—তারপর চাই খোলা বাতাস আর একটু জল


ঠোঁট শুকিয়ে গেছে। দুর্বল লাগছে।
বেচারা ছেলেটা পাগলই হল বোধ হয়।


ছনাত


তোমাকে সাহায্য করি
ছড়াক!


ইয়ুহু! দরজা খুলুন নইলে ভেঙে বেরোব!
হো হো হো হো হো হো


তা হলে, এসো।
যাবই তো।
কড়াক!


এই!
ওরে বাবা!
জুপিটারের দিব্যি!
কিন্তু ক্যা...
না আ আ!
দাঁড়াও!
দুম!
চিসুম!
পটাং!
গাম!
ছনাত!
দড়াম!


বাঃ! লন্ডনের এই মিনার তো বেশ জায়গা।
দরজা নং ১
চটাস!


সেই সময় মিনারের অন্য দরজাটিতে
দরজা নং ২
চটাস!




























(এর পরে আগামী সংখ্যায়)


আমি তোমাদের নিয়ে এক তুতো ভাইয়ের কাছে যাচ্ছি। সেও সরাই চালায়। নাম সুরতাপ্প হয়তো ও সাহায্য করতে পারে।
মহা মজাদার মতলব।


ত্রিন্যাপ্প, প্রিয় ভাই! তোকে দেখে ভীষণ খুশি হলুম। শুনেছিলুম তোকে রোমানরা গ্রেফতার করেছে চিন্তায় তো প্রাণ বেরিয়ে যাচ্ছিল।


আমিও ভীষণ খুশি, সুরতাপ্প।
থাক, আবেগ প্রদর্শন বন্ধ হোক। তোকে একটা জিনিস দেখাই।


একটা সন্দেহজনক লোক ব্রিটিশ অবশ্য, তোর নাম লেখা এই পিপেটা বিক্রি করে গেছে।
?!?


চুরি হওয়া পিপেগুলোর একটা!
হায়! এ তো জাদু পানীয় নয়।


আমি লোকটাকে অনুসরণ করে জেনে নিয়েছি ও কোথায় থাকে ১৮।। নং পার্ক রোড
বুদ্ধিমান ছেলে।


ঠিকানাটা কত দূরের?
বেশ দূর।
রওনা হওয়ার আগে একটা শুকরলেজ খেয়ে যাও।


না, না, এখুনি চোরটাকে ধরতে হবে।


কিছুক্ষণ পরে
পৌঁছেছি...
শুধু ১৮।। নং বাড়ি খুঁজতে হবে
ভাগ্যিস নম্বরটা আছে শুধু বর্ণনা থাকলে হত না।































(এর পরে আগামী সংখ্যায়)


আহ!
কী হল হে?


পিপেটা!
আ ..আমি ওটা দস্তুরমতো কিনে.


নাহ, জাদু পানীয় নয়!
চোর!


সব খুলে বল, বেলেনোসের দিব্যি!
কড়াত


প্রতিবেশীরা আজ খুবই সরব, তাই না পেট্রলা?
হ্যাঁ, তোমার গরম জলে একটু দুধ?
খটাং


বেশ, একটু।
বল! বল কথা!


বলবি না?
ভূতের নামে!


উঃ প্রতিবেশী কথা বলছে, পেট্রলা আমিও শান্তিতে কাগজ পড়ি


বলছি!


খুলে বলছি।
আঃ কী আরাম।


আমি গাড়িটা চুরি করে পিপেগুলো বিক্রি করেছি... সব খদ্দেরদের নাম-ঠিকানা রয়েছে—এমনকী গতমাসে আমি কী কী চুরি করেছি তাও বলতে পারি..































(এর পরে আগামী সংখ্যায়)

























(এর পরে আগামী সংখ্যায়)






























(এর পরে আগামী সংখ্যায়)







চড়াত!



এই যে ভালমানুষ! তুমি আমাকে পুঁতে ফেলেছিলে, না?
এসো, শান্তি বজায় রাখি এ তো খেলা ছাড়া কিছু নয়, এইরকম সব





তালি! তালি! তালি!



তালি! তালি! তালি!
হিপিপুরাম একটা 'এ্যাস' পেয়েছে। এবার তাকে 'পরিবর্তন' করবে
তালি!
তালি!





বনাম
VIII
III



এ নিশ্চয়ই জাদু পানীয়। চলো.



রামছাগলের শিং কোথাকার জায়গা ছেড়ে নামতে কে বলেছে?
কী করব! মাথায় একটা লাউ এসে লাগল































(এর পরে আগামী সংখ্যায়)


আমার পিপে!
চেষ্টা করার ব্যাপারে একবার চেষ্টা করা উচিত। গলদেশ এগিয়ে চলো!
দেরি করায় তোমার জুড়ি নেই।
বলটা ওদের ফেরত দিয়ে দাও, যাতে খেলাটা চলতে থাকে
পঁ-অ-অঁ


(দীর্ঘশ্বাস)




সৈন্যদল আমাকে বাঁচাও!


খেলাটা সেখানেই শেষ
ফলাফল
কামুলডুনাম বনাম পিউরোভারনাম
DCCCLV I I, I


গলগুলো সব গেল কোথায়?


এই মোটু পিপে নিয়ে কোথায় পালাল?
দুঃখের কথা যে, সে নেই। ওকে তো এক্ষুনি চুক্তিপত্রে সই করাতে হত ও হত দলের অঙ্গ!




























(এর পরে আগামী সংখ্যায়)

# ব্রিটেনে অ্যাসটেরিক্স













(এর পরে আগামী সংখ্যায়)

# অ্যাসটেরিক্স

একদিকে অ্যাসটেরিক্সের বুদ্ধিতে ব্রিটিশরা উদ্বুদ্ধ হল, অন্যদিকে সুসংবাদ পেয়ে রোমানদের উৎসাহ বাড়ল।

সেলাম সেনাপতি!
গভর্নর আমাকে পাঠালেন। তিনি বলেছেন জাদু পানীয় এবং গলেরা—সবই এখন জলের তলায়।

জুপিটারের শপথ! এই হল আক্রমণের সঠিক সময়!!!
একত্র হও!
যুদ্ধের বাজনা বাজাও!!

তারারা!!!
তারারা!!

আবার আমরা দেখতে পাব রোমান সেনাবাহিনীর যুদ্ধ-প্রস্তুতির অনন্য দৃশ্য। তাদের ব্যূহ...

সৈনিকবৃন্দ! আমাদের শত্রুদল জাদু পানীয় ও গল বন্ধুদের হারিয়েছে! বিপদ কেটে গেছে!

...চৌকোনাকৃতি...

বিনা বাধায় যুদ্ধে জিতব!

...ত্রিকোনাকৃতি...

আ-ক্র-ম-ণ!

সৈনিকবৃন্দ! আমরা এখানেই আছি, জাদু পানীয়ও আছে। এখনও আত্মসমর্পণ করো।

...এবং গোলাকৃতি

ওকে চিনি। আমি অ্যাকোয়ারিয়ামে ছিলুম ওর নাম অ্যাসটেরিক্স।

অ্যাসটেরিক্স থাকলে ওর বন্ধু ওবেলিক্সও থাকবে।

কোন ওবেলিক্স? সেই পাগলটা?!!

ওরা ব্রিটিশদের জাদু পানীয় দিয়েছে।

কথা শেষ হলে আক্রমণ করো!!

হ্যাঁ! আক্রমণ করো! সেনাপতির আজ্ঞা পালন করো!

ধুপ
ধুপ
ধুপ

তোমাদের শৃঙ্খলার কী হল? আক্রমণ করো বলছি।

আমরাই যাই

হ্যাঁ, যাওয়া যাক।

# ব্রিটেনে অ্যাসটেরিক্স






















(এর পরে আগামী সংখ্যায়)

# ব্রিটেনে অ্যাসটেরিক্স

























